জান থাকতে ছুটোবাবুগো গায়ে কেউ হাত দিতে পারব না। আল্লার কিরা—'

বিনু একদৃষ্টে হেমনাথের দিকে তাকিয়ে ছিল। স্নেহলতা, শিবানী—কারোকেই দেখতে পাচ্ছিল না সে। তার চোখের সামনের সবকিছু ঘিরে, সমস্ত চরাচর জুড়ে প্রসন্ন পুরুষটি যেন দাঁড়িয়ে আছেন।

হেমনাথকে দেখতে দেখতে অন্যমনস্ক হয়ে গেল বিনু। হঠাৎ দশ বছর আগের সেই দিনটির কথা মনে পড়ে গেল তার। জলবাঙলার এই অখ্যাত নগণ্য জনপদে পা দেবার সঙ্গে সঙ্গে সারা রাজদিয়ায় যেন উৎসব শুরু হয়ে গিয়েছিল। আর আজ? রাতের অন্ধকারে নিঃশব্দে সবার চোখের আড়ালে চলে যেতে হচ্ছে। নিরানন্দ নিরুৎসব এই বিদায় বিনুর বুক অসীম বিষাদে ভরে দিতে লাগল।

এইমুহূর্তে কত কথাই মনে পড়ছে তার। লারমোর, মজিদ মিঞা, রামকেশব, মনা ঘোষ, গয়জদ্দি ব্যাপারী, রজবালি শিকদার, পতিতপাবন, মোতাহার হোসেন সাহেব, ফসলকাটা মাঠে যে লোকটা ইঁদুরের গর্ত থেকে খুঁচিয়ে খুঁচিয়ে ধান বার করত সেই তালেব, চরের সেই ভূমিহীন কৃষাণের দল, এমনকি ধানের খেতে গা দুলিয়ে দুলিয়ে যে বুড়ো সোনালী গোসাপটা আলের ওপর দিয়ে যেত — সবাই চোখের সামনে ভিড় করে এল। আর মনে পড়ছে শরতের উজ্জ্বল নীলাকাশকে, সাদা সাদা ভবঘুরে মেঘদলকে, কার্তিকের ধূসর হিমকে। জলসেঁচি শাকের নিবিড় লাবণ্য, বেতঝোপ, মূত্রাবন, বড় বড় পদ্মপাতা, জলসিঙাড়া, কাউ আর হিজলবন, কইওকড়া আর হেলেঞ্চা লতার দাম, শঙ্খচিলের ঝাঁক, গোবক, কানিবক, পানিকাউ, শালিক, বুলবুলি, বাচা-ট্যাঙরা-বাঙালি-বজুরি মাছেরা — কত কথা যে মনে পড়তে লাগল। এরাই তো তার হাত ধরে কৈশোর থেকে যৌবনে পৌঁছে দিয়েছে। হায়, কৈশোরের এই রম্যভূমি, যৌবনের এই স্বর্গে আর কোনদিন ফেরা হবে কিনা, কে জানে।

জল বাঙলার মনোহর দৃশ্য, পশুপাখি, বৃক্ষলতা খুব বেশিক্ষণ বিনুকে বিভোর করে রাখতে পারল না। এবার তার চোখ এসে পড়ল খুব সামনে, একেবারে কোলের কাছে, ঝিনুকের ওপর। মেয়েটাকে দেখতে দেখতে অপার স্নেহে অসীম করুণায় তার বুক ভরে যেতে লাগল। এই সময় হঠাৎ মনে পড়ল তার বাবা অবনীমোহন পশ্চিম বাঙলার মানুষ, মা পূর্ব বাঙলার মেয়ে। তার বুকের একধারে পূর্ব বাঙলা, আরেক ধারে পশ্চিম বাঙলা। তার রক্তের স্রোত পদ্মা, আরেক স্রোত গঙ্গা। আর কোলের কাছের এই মেয়েটা—এই ঝিনুক? সে তো পূর্ব বাঙলার লাঞ্ছিত অপমানিত আত্মা। তাকে নিয়েই সে কলকাতায় চলেছে।

হঠাৎ প্রাণের ভেতর কী হয়ে গেল, কে বলবে। বড় মায়ায় ঝিনুককে সে বুকের কাছে নিবিড় করে আনল।

পুকুরপার থেকে একসময় হেমনাথের গলা ভেসে এল, 'আর দেরি করিস না রাজেক ; নৌকো ছেড়ে দে—'

মাঝি বলল, 'এই ছাড়ি—'

একটু পর জলে বৈঠা পড়ল, একটানা বাজনার মতন ছপ ছপ শব্দ কানে আসতে লাগল।

নৌকো অকূলে ভাসল।

দ্বিতীয় পর্ব সমাপ্ত

